সে যে কী গভীর সাধনা আমি বলতে পারি না। অনুভব করি। মাস যায় বছর যায়, স্ত্রী দেখলেন, আর বই নামানো থাকে না, স্তূপীকৃত কাটা কাগজ টেবিলের উপরে রাখা এবং তেমনি সংখ্যক ছেঁড়া কাগজ মেঝের উপর ছড়ানো। কোনটায় দু'লাইন লেখা। মধ্যে মধ্যে খবরের কাগজের লোক আসে—তাঁর স্ত্রীকে প্রশ্ন করে—কতদূর হল বই? স্ত্রী বলেন—হচ্ছে। দ্রুত কাজ চলছে। অত্যন্ত দ্রুত। কাগজে এই সংবাদ বের হয়, বইখানি সম্পর্কে কিছু কাল্পনিক বিবরণও বের হয়। দেশের লোক পণ্ডিত-সমাজ উদ্‌গ্রীব হয়ে ওঠেন; কোন কোন সমালোচক—এই প্রকাশিত কাল্পনিক বিবরণের উপরেই ছোটখাটো প্রবন্ধ লিখে বসেন। বৎসরের পর বৎসর কাটে। প্রশ্ন করে—আর কত দূর? উত্তর দেন স্ত্রী—এই শীঘ্রই শেষ হবে। তিনি না-জেনেই বলেন। কারণ স্বামীর মুখ দেখে তিনি ও প্রশ্ন করতে সাহস করেন না—তিনি উদ্‌ভ্রান্ত, নিঃশব্দ, গভীরতম চিন্তায় নিমগ্ন। এই অবস্থায় একদিন ঘরের মধ্যে কোন ভারী জিনিস পড়ার শব্দে আকৃষ্ট হয়ে তাঁর স্ত্রী ছুটে গিয়ে দেখলেন—স্বামী মারা গেছেন। খবর ছড়িয়ে পড়ল! গোটা শহর ভাঙল। পৃথিবীর শ্রেষ্ঠ গ্রন্থের লেখক মারা গেছেন। মহা সমারোহে শেষ সৎকার হল। ঘরে তালা দেওয়া হল পাছে একটুকরো কাগজ খোয়া যায়। তারপর একদিন শহরের চিন্তানায়করা এসে দরজা খুললেন। কই সে শ্রেষ্ঠ গ্রন্থের পাণ্ডুলিপি। তন্ন তন্ন করে খোঁজা হল। কই? শুধু স্তূপীকৃত সাদা কাগজ। শুধু একখানি কাগজে মোটা হরফে লেখা—

'কল্পনামৃত'

নিচে তাঁর নাম। এ ছাড়া এক লাইনও লেখা হয়নি। ছেঁড়া কাগজগুলি পরীক্ষা করা হল! তাতেও ওই একই কথা লেখা—কল্পনামৃত—নিচে লেখক হিসেবে তাঁর নাম। এ ছাড়া আর কিছু লিখতে তিনি পারেননি। লেখা তাঁর হয়নি। জীবনের এবং পৃথিবীর শ্রেষ্ঠ রচনার কল্পনা তাঁর হয়তো আসেনি, অথবা নিত্যই সে কল্পনার পরিবর্তন হয়েছে।

সকলে একটু করে বক্রহাস্য হেসে চলে গেল। শুধু স্ত্রীর চোখ থেকে ঝরে পড়ল কয়েক ফোঁটা জল।

'যে বই লিখতে চাই' সে সম্পর্কে বলতে বসে গল্পটি আমার মনে পড়ছে। যে বই লিখতে চাই, অর্থাৎ যার কল্পনা মনে মনে আছে কিন্তু যা লেখা হয়নি, বা হয়ে উঠছে না—সে-বই অধিকাংশ ক্ষেত্রেই ওই বইয়ের মত। অর্থাৎ 'যে বই লেখক লিখতে চান' যাতে তাঁর মনের শেষ কথা বা শ্রেষ্ঠ উপলব্ধির কথাটি বলা হয়ে যায়—সেই বই কখনও লেখা হয় না—অথবা যদিই লেখা হয় তবে তাঁর লেখা সেই বইয়েই শেষ হয়ে যায়—লেখার কাজ ফুরিয়ে যায়। হয়তো বা অধিকাংশ ক্ষেত্রেই সেই 'যে বইটি লিখতে চাই' সেই বইটির পরিকল্পনা যে কি তাও সঠিক বা স্পষ্টভাবে আমাদের মনের মধ্যে রূপ নিয়ে ফুটে ওঠে না; মায়ের মনের ইচ্ছার মতই ইচ্ছা হয়েই থেকে যায়।

এক একজন মহান লেখক হয়তো লিখে গেছেন। যেমন বাল্মীকি। রামায়ণ তিনি লিখতে চেয়েছিলেন অথবা লিখতে বসে যে বই তিনি লিখতে চেয়েছিলেন—রামায়ণেই তা লেখা হয়ে গেছে—তাই রামায়ণ ছাড়া দ্বিতীয় গ্রন্থ তিনি লেখেননি। বেদব্যাস—মহাভারতেও

তাই করে গেছেন। ভাগবত হয়তো পূর্বের রচনা। অথবা ভাগবতেও তিনি মহাভারতেই আছেন; মহাভারত ওতে সম্পূর্ণ হয়েছে। রামায়ণের উত্তরকাণ্ডের মত। এবং এই কারণেই জগৎ ও জীবন সম্পর্কে লেখকের চরম ও পরম উপলব্ধি হওয়ার পূর্ব পর্যন্ত সে নিজেও হলফ করে বলতে পারে না যে 'এই বই আমি লিখতে চাই' এবং এই লিখলেই আমার জীবনের পূর্ণ পরিতৃপ্তি হবে। অন্যথায় যাঁরা লিখে জীবিকা অর্জন করেন তাঁদের মনে অবশ্যই থাকে যে এই বইখানি শেষ করে এই বইখানি আরম্ভ করব। 'যে বই আমি লিখতে চাই'—যাতে আমার পূর্ণ পরিতৃপ্তি সেই গ্রন্থকে বর্তমান জগতের পটভূমিতে সকল কালের চরম ও পরম-সত্যকে উদ্ঘাটিত করতে হবে। বর্তমানের মানব-চরিত্রের মধ্য থেকে সকল কালের জীবন চরিত্র প্রকাশিত হবে সূর্যমধ্যস্থ জ্যোতির্ময়তার মত।

কিছুকাল থেকে আমার মনে মনে আমি অনুভব করি—মানব-জীবনে সকলের মধ্যেই একটি কামনা নিরন্তর একই মুখে তাকে প্রভাবিত করছে। হিম বা জল যেমন নিম্নাভিমুখী গতিতে পাহাড়ের চূড়ায় তুষার রূপ থেকে বিগলিত হয়ে সমুদ্রপথে চলেছে, তেমনি জীবনও অরণ্য ও পর্বক-কন্দর থেকে এই যে সভ্যতার স্তর থেকে স্তরান্তরে নব নব রূপে নিজেকে রূপায়িত করছে—তার ধারা বিশ্লেষণ করলে একটি একমুখী গতিতে স্পষ্ট দেখা যায়। সে গতি দুঃখ থেকে সুখে, অন্ধকার থেকে আলোকে, অসৎ থেকে সতে, চেতনা থেকে চৈতন্যে এবং চৈতন্যের স্তর থেকে ঊর্ধ্বতর স্তরে চলেছে। এখানে একের সঙ্গে অন্যের এক নিরন্তর দ্বন্দ্ব। এই দ্বন্দ্বের সত্য উনবিংশ শতাব্দী ও বিংশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত ভারতবর্ষের ইতিহাসে এমনই স্পষ্ট হয়ে ফুটেছে যে মনে মনে ইচ্ছা হয় যে এই শতবর্ষের ইতিহাস ও উপাখ্যান নিয়ে মহাভারতের মত নবভারত রচিত হোক। বিভিন্ন প্রদেশ নিয়ে বিভিন্ন পর্ব। এ বিরাট কর্ম একজনের নয়—ভারতের বিভিন্ন ভাষায় প্রতিনিধিমণ্ডল নিয়ে বিচার করে এক এক জনের উপর এক এক পর্বের ভার দেওয়া হোক। সকল প্রকার ধর্মনীতি রাজনীতি সমাজনীতির প্রভাব থেকে উর্ধ্বে আসন পেতে শতবর্ষের জীবন-যুদ্ধকে বিচার বিশ্লেষণ করা হোক। নায়ক স্থির হোক। শেষ স্থির হোক। মহাত্মার জীবনাবসানে এ ছেদ বা সমাপ্তিতে মহানাটকীয় সমাপ্তি দেখতে পাই আমি। তারপরও দেখি শতবর্ষের সার্থকতার মধ্যে যে অসার্থকতা—আলোর পশ্চাদনুসারিণী ছায়ার মত—দেশ-বিভাগ ও দেশত্যাগীদের লাঞ্ছনা ও দুর্দশার মধ্যে আবার নূতন জীবন-দ্বন্দ্ব শুরু হয়েছে। এই অসমাপ্তির মধ্যেই জীবনের চলমানতার ইঙ্গিত। এতেই এই মহাকাব্যের শেষ। এই মহাকাব্যের একটি অংশ লেখার ইচ্ছা আমার হয়। কিন্তু ঐ আমার সাধ। সাধ্য বিচার করতে গিয়ে মনে পড়ে যায় ওই গোড়াকার গল্পটি। হয়তো বঙ্গপর্ব রচনার ভার নিয়ে দিনরাত্রি চিন্তা করে, গ্রন্থের পর গ্রন্থ উল্টে-পাল্টে যাব, সামনে থাকবে স্তূপীকৃত কাগজ—এই ফাউন্টেনপেনের যুগে—কয়েকটি প্রথম শ্রেণীর ফাউন্টেন পেন, খুব ভালো কালি; মাসের পর মাস আমি ঘরের মধ্যে বসেই থাকব কলম হাতে নিয়ে; নিত্যই একখানা নূতন কাগজ টেনে নিয়ে যত চমৎকার করে আমার সাধ্য আমি লিখব—নবভারত, বঙ্গপর্ব-রচয়িতা তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়; দিন শেষে কাগজখানা মুচড়ে পিণ্ড পাকিয়ে ফেলে দেব; পরদিন আবার নূতন কাগজ টেনে নিয়ে

ওই ক'টি কথাই আবার লিখব, সারাদিন ধরে কখনও ওই অক্ষর ক'টিতে কলমের দাগ টেনে মোটা করব সুন্দরতর করব, কখনও বা আকাশের দিকে তাকিয়ে শতবর্ষের জীবনস্রোতের তরঙ্গ গণনা করব। তারপর একদা আমার জীবন শেষ হবে, সেদিন সকলে ছুটে আসবেন বঙ্গপর্বের জন্য খুঁজে দেখবেন; পাবেন শুধু শেষ লেখা কাগজ একখানি—তাতে লেখা আছে নবভারত বঙ্গপর্ব-রচয়িতা তারাশঙ্কর—বাকী কাগজগুলি সব সাদা—সব সাদা—সব সাদা। যে বই আমি লিখতে চাই—দেখা যাবে সে বই আমার লেখা হয়নি।